পরীক্ষা ছাত্রদের মনে বিভীষিকার সৃষ্টি করে। এর প্রভাব ছাত্রদের দেহ ও মনের ওপর খুব স্পষ্ট। ফলে পরীক্ষার ওপর ছাত্রদের একটা বিরাগ জন্মায়।

বর্ত্তমানে ছাত্র ও শিক্ষক কেউই পরীক্ষার উদ্দেশ্য সম্পর্কে সচেতন নয়। এখানে পরীক্ষাটা একটা ছাড়পত্র। যে ভাল ফল করে, সে এই ছাড়পত্র নিয়ে যায় সরকারী চাকরির দরবারে ও উচ্চতর শিক্ষার ক্ষেত্রে। এইটুকুর জন্যই যেন পরীক্ষার দরকার। পরীক্ষার যে একটা মহৎ উদ্দেশ্য আছে সেটা আমাদের দেশে সুস্পষ্ট নয়।

**পরীক্ষার প্রয়োজন :**

পরীক্ষার বিপক্ষে যত কথাই বলা যাক না কেন, পরীক্ষাকে যে নির্মূল করা যায় না এ বিষয়ে সকলেই একমত। পরীক্ষা শিক্ষাজগতে এক বিশেষ স্থান অধিকার ক'রে আছে। বিদ্যালয়ে শিক্ষার্থীদের জ্ঞান আহরণের কথা। শিক্ষকদের কাজ কতখানি সাফল্য লাভ ক'রেছে বা পরীক্ষার্থীরা কতখানি জ্ঞান লাভ ক'রেছে, তার পরিমাপ হয় পরীক্ষার মাধ্যমে। পরীক্ষার ফলে শিক্ষকরাও জানতে পারেন কোন্ ছাত্রের গ্রহণের ক্ষমতা কতখানি, উচ্চতর শ্রেণীতে স্থান পাবার অধিকার কার আছে কার নেই। অভিভাবকরাও জানতে পারেন তাঁদের ছেলেমেয়েদের অগ্রগতি কেমন হ'চ্ছে। তারা যে বিষয়ে কাঁচা সে বিষয়ে তাদের উন্নতির চেষ্টা ক'রতে পারেন। শিক্ষার্থীরাও নিজেদের সম্বন্ধে জানতে পারে। পরীক্ষার ফলাফলের সাহায্যে দায়িত্বপূর্ণ পদে লোক নিয়োগে সুবিধা হয়। পরীক্ষার সাহায্যে ছাত্র-নির্ব্বাচনও সহজ হয়, ব্যক্তিতে ব্যক্তিতে তুলনা করা যায়।

পরীক্ষা শুধুমাত্র সেই সময়ের পরীক্ষার্থীর ক্ষমতার পরিমাপ করে না, তাদের ব্যক্তিগত ক্ষমতা ও রুচির আভাস দেয়। এর সাহায্যে তাই ছাত্রদের ভবিষ্যৎ কার্য্যক্রম ঠিক করা যায়। প্রত্যেকেরই কোন-না-কোন বিষয়ে বিশেষ ক্ষমতা থাকে। পরীক্ষার সাহায্যে আমরা সেই ক্ষমতা খুঁজে বার ক'রতে পারি।

পরীক্ষা যদি না থাকত তা হ'লে শিক্ষার্থীদের কাজের তাগিদ থাকত না, নিয়মনিষ্ঠভাবে কোন কিছুই তারা শিক্ষা ক'রত না। পরীক্ষা যদিও তাদের

সব সময় স্বেচ্ছায় কাজে প্রণোদিত করে না, তবুও সাময়িকভাবে তাদের কাজের আগ্রহ সৃষ্টি করে।

পরীক্ষার জন্য ছাত্ররা অধীত বিষয় নূতন ক'রে অভ্যাস করে। ফলে পুনরনুশীলনে বিষয়টি সম্পর্কে জ্ঞান দৃঢ় হয়।

পরীক্ষা ছাত্রদের বিষয়ের সামগ্রিক বিচারে সাহায্য করে এবং সে সম্পর্কে জ্ঞানকে যুক্তিনিষ্ঠ ক'রতে সাহায্য করে।

শিক্ষণের ত্রুটি এবং পাঠক্রমের ত্রুটি নির্ণয় ক'রতে পারে এই পরীক্ষা। এর ফলে শিক্ষক গতানুগতিক পদ্ধতি সংশোধন ক'রে নূতন পদ্ধতি গ্রহণ ক'রতে পারেন, পাঠক্রমের পরিবর্ত্তন, পরিবর্দ্ধন ও পরিবর্জ্জন ক'রতে পারেন, উন্নততর শিক্ষা-প্রণালী ও যন্ত্রপাতি ব্যবহার ক'রতে পারেন এবং মোট কথা শিক্ষানীতির সংস্কার ক'রতে পারেন।

## পরীক্ষার সংস্কার :

পরীক্ষা-পদ্ধতির সংস্কার ক'রতে হ'লে প্রথমেই দৃষ্টি দিতে হয় পরীক্ষকদের ওপরে। পরীক্ষক হবার যোগ্যতা সকলের থাকে না, তাই সুপরীক্ষক-নির্ব্বাচন গুরুত্বপূর্ণ কাজ। যিনি যে বিষয়ের পরীক্ষক হবেন তাঁর সেই বিষয়ে গভীর জ্ঞান তো থাকবেই, উপরন্তু অধ্যাপনার অভিজ্ঞতাও থাকবে। কারণ পরীক্ষকের যদি পাঠক্রম ভালভাবে না জানা থাকে, অধ্যয়নের পদ্ধতি না জানা থাকে, তা হ'লে পরীক্ষার্থীদের ওপর তিনি সুবিচার ক'রতে পারবেন না। পরীক্ষকরা ছাত্রদের গতি-প্রকৃতি সম্পর্কে ভালভাবে জানবেন। পরীক্ষার্থীদের পরিবেশও তাঁদের চিন্তা ক'রতে হবে। শহরের ছেলেকে ধানচাষের খুঁটিনাটি জিজ্ঞাসা ক'রলে সে পারবে না, কিন্তু গ্রামের ছেলে সহজেই পারবে। পরীক্ষার্থীদের জ্ঞানের সীমা সম্পর্কে ধারণা শিক্ষকমাত্রেরই থাকে। তাই তাঁরা উঁচুদরের প্রশ্ন ক'রে পরীক্ষার্থীদের বিব্রত ক'রবেন না।

পরিচিত ছাত্রদের মধ্যে অনেক সময় পরীক্ষক অনেককে একটু বেশী পছন্দ করেন, আবার অনেককে করেন না। পরীক্ষকরা এই ধরণের পক্ষপাতিত্ব সংস্কার থেকে মুক্ত হবেন।

লিখিত পরীক্ষায় অনেকে ভাল ফল ক'রতে পারেন না। সেজন্য লিখিতের সঙ্গে মৌখিক পরীক্ষার ব্যবস্থা থাকলে ফল ভাল হয়। মৌখিক পরীক্ষায় ছাত্রদের সপ্রতিভতা, ভাল ক'রে গুছিয়ে বলার ক্ষমতা প্রভৃতি ধরা পড়ে।

স্কুলের বিভিন্ন শ্রেণীতে কাজের একটা মূল্য আছে। পরীক্ষার ফলাফল নির্দ্ধারণের আগে এগুলো সম্পর্কে বিবেচনা করা দরকার। কেননা স্কুলের কাজ থেকে কার ক্ষমতা কতখানি এবং যোগ্যতা যে কতখানি, তার কিছুটা জানা যায়। স্কুলের ভাল ছেলে হঠাৎ চরম পরীক্ষায় কোন কারণে অকৃতকার্য্য হ'ল। এতে তার পরীক্ষাটা ঠিক হ'ল না, বা খারাপ ছেলে হঠাৎ ভাল ক'রল, এটা তার যোগ্যতার মাপকাঠি নয়। প্রত্যেক বিদ্যালয় কর্তৃপক্ষের ছাত্রদের রেকর্ড রাখা উচিত। তবে এই রেকর্ডে উল্লিখিত নম্বরগুলো যথাসম্ভব নিরপেক্ষভাবে দেওয়া বাঞ্ছনীয়।

প্রশ্নপত্র প্রস্তুতের সময় একথা ভাল ক'রে মনে রাখতে হবে যে, প্রশ্ন এমন হবে যাতে পরীক্ষার্থীদের চিন্তার অবকাশ থাকবে। বই খুলে সামনে ধরে দিলেও পরীক্ষার্থীরা যাতে চিন্তা না ক'রে উত্তর দিতে না পারে। ফলে ছাত্ররা মুখস্থ করার সুযোগ পাবে না। পরীক্ষার উদ্দেশ্য কেবলমাত্র বিষয় সম্পর্কে জ্ঞানের পরিমাপই নয়, পরীক্ষার্থী নিজে কতখানি চিন্তা ক'রতে পারে তা-ও। প্রশ্ন নির্দ্দিষ্ট, রহস্যমুক্ত এবং বুদ্ধিযুক্ত হবে। প্রশ্ন এমন হবে যাতে পরীক্ষার্থীদের শিক্ষার পদ্ধতিটা ধরা পড়বে। এর ফলে প্রয়োজনবোধে শিক্ষার্থীরা নিজেদের পদ্ধতিকে সংশোধন ক'রতে পারে। ছাত্ররা যাতে ভাগ্যের দোহাই না দিতে পারে, সেজন্য বাছা বাছা প্রশ্ন না ক'রে সমস্ত বিষয়ের উপর ছড়িয়ে প্রশ্ন ক'রতে হবে। এতে পরীক্ষার্থীদের প্রশ্ন-চয়ন সহজ হবে। প্রশ্নগুলির মান সমান রাখতে হবে।

নম্বর দেবার সময় পরীক্ষকদের যে নিরপেক্ষ হ'তে হবে, একথা আগেই বলা হ'য়েছে। যেখানে একাধিক পরীক্ষক একই ধরণের উত্তর-পত্র পরীক্ষা করেন, সেখানে পরীক্ষকদের সম্মিলিতভাবে কয়েকটা নীতি নির্দ্ধারণ করা উচিত। তা হ'লে নম্বর দেওয়া অনেকটা একই ধরণের হবে। পরীক্ষার্থীদের নম্বর না দিয়ে A, B, C, D, E—এইভাবে কাজ অনুসারে নম্বর ভাগ ক'রে দেওয়া

যায়। এতে একদিক থেকে সুবিধা হ'লেও প্রত্যেক ছাত্রের ফল ক্রম অনুসারে সাজানো ও মানপত্র ইত্যাদি দেওয়ার ব্যাপারে অসুবিধা হয়।

আমাদের সনাতন পদ্ধতি কিছু সংস্কার ক'রে তার সঙ্গে যদি আধুনিক বিজ্ঞানসম্মত বুদ্ধিমাপক পরীক্ষাগুলো চালানো যায়, তা হ'লে ভাল ফল পাওয়া যায়। বিশেষ ক'রে উচ্চতর শিক্ষার ক্ষেত্রে যারা প্রবেশিকা পরীক্ষায় ভাল ফল ক'রতে পারেনি বা যাদের স্কুল রেকর্ড ভাল নয়, তাদের পক্ষে এই ধরণের বুদ্ধিমাপক পরীক্ষা বিশেষ প্রয়োজনীয়। এ ব্যবস্থা বহু পাশ্চাত্য দেশে আছে। যেমন কলম্বিয়া বিশ্বালয়ে প্রবেশিকা পরীক্ষা না দিলেও স্কুল রেকর্ড ও বুদ্ধিমাপক পরীক্ষার ফল বিচার ক'রে ছাত্র ভর্ত্তি করা হয়।

শুধুমাত্র সনাতন পদ্ধতিতে প্রশ্ন প্রস্তুত ও পরীক্ষা গ্রহণ না ক'রে নূতন ধরণের প্রশ্ন প্রস্তুত ও বিশেষ ধরণের পরীক্ষা-পদ্ধতি গ্রহণ ক'রতে হবে। কেননা আধুনিক Scholastic Testগুলোকে একমাত্র পদ্ধতি হিসাবে নেওয়া যায় না। Intelligence Test পরীক্ষার্থীদের অন্তর্নিহিত শক্তির পরিমাপক। Scholastic Test দিয়ে স্বোপার্জ্জিত জ্ঞান মাপা যায়। External পরীক্ষায় চিরন্তন পদ্ধতির সঙ্গে এ দুটো রাখতে পারলে ফল ভাল হয়। তবে স্কুলের আভ্যন্তরীণ পরীক্ষার যদি সংস্কার ক'রতে হয়, তা হ'লে এই দুই পদ্ধতিই অপরিহার্য্য।

পরীক্ষা গ্রহণ এমনভাবে করা হবে যেন পরীক্ষার্থী পরীক্ষার চাপ বুঝতে না পারে। কারণ বর্ত্তমান পরীক্ষা-পদ্ধতি ছাত্রদের দেহ ও মনের ওপর ক্ষতিকারক প্রভাব বিস্তার করে। বিশেষভাবে ছোট ছোট ছেলেমেয়েদের পক্ষে এর চাপ সহ্য করা সম্ভব নয়। ভগ্ন স্বাস্থ্য ক্লান্ত দেহে যখন এরাই জীবনের ক্ষেত্রে উপস্থিত হয়, তখন অবসন্ন দেহমনের খুব কম শক্তিই অবশিষ্ট থাকে। তাই সেখানে সাফল্যলাভ করা আর তাদের ভাগ্যে ঘটে না। সেইজন্য external পরীক্ষার সংখ্যা যথাসম্ভব কম হওয়া উচিত। আমাদের দেশে আগে নিম্ন প্রাথমিক, উচ্চ প্রাথমিক প্রভৃতি পরীক্ষার ব্যবস্থা ছিল। এসব ব্যবস্থা এখন বাহুল্যবোধে পরিত্যক্ত হ'য়েছে। এই পরীক্ষাগুলোর বদলে যদি পরিদর্শকের ও প্রধান শিক্ষকের সাহায্যে মৌখিক বা লিখিত পরীক্ষা মাঝে মাঝে নেওয়া যায়,

তবে ফল ভাল হ'তে পারে। এই পরীক্ষার ফলের উপর মানপত্র দেওয়া যেতে পারে। এর ফলে প্রত্যেক অঞ্চলের পরিদর্শকরা জানতে পারবেন কোন্ কোন্ ছাত্র বয়স অনুপাতে বেশী এগিয়েছে বা পেছিয়ে পড়েছে, এতে ছাত্রদের মান নিরূপণও সহজ হবে। এই সব পরীক্ষাতে স্থানীয় বিষয় সম্পর্কে বেশী প্রাধান্য দেওয়া উচিত।

পরীক্ষা গ্রহণ শিক্ষাক্ষেত্রে একটি বহু আলোচিত সমস্যা। বেশ কিছুকাল ধ'রে কি ক'রে এর সংস্কার সাধন করা যায়, সেদিকে শিক্ষা-ব্রতীদের দৃষ্টি পড়েছে। বর্ত্তমানে Objective Testগুলি পরীক্ষা-পদ্ধতিতে নূতন পথের সন্ধান দিয়েছে। বিভিন্ন ধরণের Intelligence ও Standardised Testগুলি পরীক্ষার নীতিকে বিশেষভাবে প্রভাবিত ক'রেছে। পুরাতন ধরণের প্রবন্ধ-পদ্ধতিতে পরীক্ষা গ্রহণে নানা দোষ থাকলেও সম্পূর্ণভাবে কেউ একে বর্জ্জন করেননি। বরং যুক্তিনিষ্ঠ প্রকাশের ক্ষমতা বাড়ে ব'লে অনেকে এর পক্ষে রায় দিয়েছেন। আধুনিক শিক্ষা-বিজ্ঞান বর্ত্তমান পরীক্ষা-পদ্ধতির সংস্কার ও নম্বর দেওয়ার পদ্ধতির পরিবর্ত্তন চাইছে। ছাত্রদের রুচি ও প্রবৃত্তি পরিমাপের পরীক্ষার বিশেষ প্রয়োজন আছে। স্কুলে নিয়মিত রেকর্ড রাখতে হবে। তার উপর অনেক কিছু নির্ভর করে। সেইজন্য শিক্ষকরা হবেন বিশেষ শিক্ষণ-শিক্ষা-প্রাপ্ত। External পরীক্ষার যে সব ত্রুটি আছে তা স্থির ক'রতে হবে। কারণ অনেকের মতে বাইরের পরীক্ষকের চেয়ে শ্রেণী-শিক্ষকেরা পরীক্ষা নিলে ফল ভাল হয়। তাঁরা প্রতিটি ছাত্রের ক্ষমতার সঙ্গে পরিচিত।

**নৈর্ব্যক্তিক অভীক্ষা ( Objective Tests ):**

প্রত্যেক শিক্ষাই উদ্দেশ্যমূলক সন্দেহ নেই। কিন্তু বর্ত্তমান পরীক্ষা-ব্যবস্থা ত্রুটিপূর্ণ হওয়ায় আমরা প্রকৃত উদ্দেশ্য থেকে অনেক দূরে। এই ত্রুটি সংশোধনের অবশ্যই প্রয়োজন এবং যত শীঘ্র এর অবসান ঘটে, ততই আমাদের শিক্ষা পরিপূর্ণতার দিকে এগিয়ে যাবে। পরীক্ষা গ্রহণের উদ্দেশ্যকে চোখের সামনে রেখে আমাদের যাচাই ক'রতে হবে। কিভাবে আমরা মান নির্দ্ধারণের ব্যবস্থা অবলম্বন ক'রব, এর উদ্দেশ্যকে সাফল্যমণ্ডিত করার জন্যই

নৈর্ব্যক্তিক অভীক্ষার প্রয়োজন। নৈর্ব্যক্তিক অভীক্ষার আবার তিনটি দিক উল্লেখযোগ্য ; যথা,

(ক) **সত্যনিরূপণ ক্ষমতা** ( Validity ) ;

(খ) **নির্ভরতা** ( Reliability ) ;

(গ) **ব্যবহারিকতা** ( Usability )।

এর সবগুলি এক সঙ্গে গ্রহণ ক'রে তার নাম দেওয়া যেতে পারে **মান-নির্ধারণ** ( Evaluation )।

নৈর্ব্যক্তিক অভীক্ষাকে সাধারণতঃ দুই ভাগে বিভক্ত করা যায়—(১) **স্মৃতি-বাচক** (Recall types) ও (২) **জ্ঞানবাচক** ( Recognition types )।

স্মৃতিবাচক অভীক্ষা আবার দুই প্রকারের—

(ক) সাধারণ স্মৃতি থেকে উত্তর দান ;

(খ) পদপূরণ।

জ্ঞানবাচক অভীক্ষার মধ্যে যেগুলি অধিকতর প্রচলিত, সেগুলিকে তিন ভাগে ভাগ করা যায়—

(ক) সত্যাসত্য নিরূপণ ( Alternative Response ) ;

(খ) বহুর মধ্যে একটি নির্বাচন ( Multiple Choice ) ;

(গ) পরস্পরের মধ্যে সামঞ্জস্য বিধান ( Matching )।

জ্ঞানবাচক অভীক্ষার মধ্যে যেগুলির প্রচলন কম, সেগুলিকে চার ভাগে ভাগ করা যায়—

(ক) পুনর্বিন্যাস ( Re-arrangement ) ;

(খ) পরিচিতি ( Identification ) ;

(গ) সাদৃশ্যকরণ ( Analogy ) ;

(ঘ) অসত্য বিবৃতি ( Incorrect Statement )।

# নৈর্ব্যক্তিক পরীক্ষা

## অষ্টম শ্রেণী

## বঙ্গভাষা ও ব্যাকরণ

## বাংলা গদ্য

### দুষ্মন্ত ও ভরত—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

### প্রথম প্রশ্নগুচ্ছ

নিম্নলিখিত কথাগুলি 'সত্য' অথবা 'মিথ্যা' যাহা হইবে, তাহা বুঝিয়া ডানদিকে 'সত্য' অথবা 'মিথ্যা', কিংবা "হঁ্যা" অথবা "না"র নীচে দাগ দাও :—

| | | | |
|---|---|---|---|
| ১। | দুষ্মন্ত হস্তিনাপুরের রাজা ছিলেন— | হঁ্যা | না |
| ২। | ভরত কশ্যপের পুত্র— | হঁ্যা | না |
| ৩। | হেমকূট একটি নদীর নাম— | সত্য | মিথ্যা |
| ৪। | মাতলি দুষ্মন্তের সারথি— | হঁ্যা | না |
| ৫। | অদিতি কশ্যপের পত্নী— | সত্য | মিথ্যা |

### দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

নীচে বামদিকে লিখিত শব্দগুলির অর্থ ডানদিকে দেওয়া আছে, কিন্তু নির্দ্দিষ্টভাবে সাজানো নাই। অর্থগুলির পার্শ্বে সংখ্যা দিয়া নির্দ্ধারিত কর :—

| | শব্দ | অর্থ |
|---|---|---|
| ১। | হেমকূট | মাটির তৈয়ারী |
| ২। | দুর্বৃত্ত | কান |
| ৩। | চক্রবর্ত্তী | দুঃশীল |
| ৪। | শ্রবণেন্দ্রিয় | রাজা |
| ৫। | মৃন্ময় | একটি পর্ব্বতের নাম |

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

উপযুক্ত শব্দ বসাইয়া শূন্য স্থান পূর্ণ কর :—

১। এ অরণ্যে — জীবজন্তু — হিংসা, দ্বেষ, মদ, মাৎসর্য্য পরিত্যাগ করিয়া পরস্পর — কাল যাপন করে।

২। তাপসী — ময়ূর আনয়নার্থ — গমন করিলেন।

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

বামদিকের প্রশ্নের সম্ভাব্য উত্তর ডানদিকে দেওয়া রহিয়াছে ; যে উত্তরটি ঠিক তাহার নীচে দাগ দাও :—

| | |
|---|---|
| ১। "বৎস, এত দুর্বৃত্ত হও কেন ?"— কাহাকে লক্ষ্য করিয়া ইহা বলা হইয়াছে ? | ১। দুষ্মন্ত, অর্জ্জুন, কশ্যপ, মাতলি, ভরত। |
| ২। "মহাশয় ! আপনি জানেন না, এ ঋষিকুমার নহে।" (ক) কে, (খ) কাহার প্রতি এই উক্তি করিয়াছে ? | ২। দুষ্মন্ত, কশ্যপ, ভরত, দেবরাজ, তাপসী। |

## পঞ্চম প্রশ্নগুচ্ছ

নীচে যে প্রশ্নগুলি দেওয়া হইয়াছে, ডানদিকে সেগুলির উত্তর দাও :—

| | |
|---|---|
| ১। এতাদৃশ মহাত্মার নাম শ্রবণ করিয়া বিনা প্রণাম প্রদক্ষিণে চলিয়া যাওয়া অবিধেয়। মহাত্মাটি কে ? | উঃ— |
| ২। আমি যখন নিতান্ত বিচেতন হইয়া প্রিয়াকে পরিত্যাগ করিয়াছি, তখন আর আমার অভীষ্ট লাভের সম্ভাবনা নাই। প্রিয়া কে ? | উঃ— |
| ৩। "ও আপন জননীর নিকট যাউক।" ও কে ? | উঃ— |
| ৪। মহাশয় ! আপনি জানেন না, এ ঋষিকুমার নহে।—মহাশয় বলিয়া কাহাকে সম্বোধন করা হইয়াছে ? | উঃ— |

## ষষ্ঠ প্রশ্নগুচ্ছ

একটিমাত্র বাক্যে উত্তর দিবে :—

১। দুষ্মন্ত ও ভরত গল্পটির প্রতিপাদ্য বিষয় কি ?

[ **উত্তর**—একমাত্র পুণ্যবান্ ব্যক্তিই সংসারে আসিয়া পুত্রস্পর্শসুখ পাইয়া পরমানন্দ লাভ করিয়া থাকেন। ]

২। দক্ষিণ বাহু স্পন্দনেও রাজা অভীষ্ট লাভের সম্ভাবনা নাই কেন বলিলেন ?

[ **উত্তর**—পত্নী শকুন্তলাকে হারাইয়া রাজার মনে গভীর নৈরাশ্যের সঞ্চার হওয়ায় তিনি এইরূপ বলিয়াছেন। ]

## সপ্তম প্রশ্নগুচ্ছ

বামদিকে প্রশ্নের সম্ভাব্য উত্তর ডানদিকে দেওয়া আছে। যেটি প্রকৃত উত্তর তাহার নীচে চিহ্ন দাও :—

| প্রশ্ন | সম্ভাব্য উত্তর |
|---|---|
| ১। 'দুষ্মন্ত ও শকুন্তলা' গল্পটির লেখক কে ? | বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, ঈশ্বর গুপ্ত। |
| ২। লেখক কোন্ শতাব্দীর লোক ? | বিংশ শতাব্দী, চতুর্দ্দশ শতাব্দী, উনবিংশ শতাব্দী। |
| ৩। লেখকের জন্মস্থান কি ? | কাঁঠালপাড়া, বীরসিংহ, লণ্ডন, চট্টগ্রাম। |
| ৪। ডানদিকে লিখিত বইগুলির মধ্যে কোন্‌গুলি তিনি লিখিয়াছেন ? | সীতার বনবাস, কপালকুণ্ডলা, রামায়ণ, শকুন্তলা, পলাশীর যুদ্ধ, পথের পাঁচালী, মেঘনাদবধ কাব্য। |

## অষ্টম শ্রেণী

## বাংলা পদ্য

### মা—দেবেন্দ্রনাথ সেন

### প্রথম প্রশ্নগুচ্ছ

ডানদিকে যে সকল শব্দ দেওয়া হইয়াছে, তাহাদের মধ্যে বামদিকের প্রশ্নের উত্তর দেওয়া আছে। যেটি ঠিক উত্তর তাহার নীচে চিহ্ন দাও :—

| | |
|---|---|
| ১। কবি কোন্ কোন্ স্থানে গিয়াছেন ? | বৈদ্যনাথ, সিমলা, হরিদ্বার, সীতাকুণ্ড, বৃন্দাবন, দ্বারকা, রামেশ্বর, প্রয়াগ। |
| ২। সর্ব্বতীর্থসার কাহাকে বলা হইয়াছে ? | কাশী, পুরী, জন্মস্থান, কালীঘাট, হরিদ্বার। |
| ৩। গীতগোবিন্দ কি ? | একজন কবি, একটি গ্রন্থ, একটি গায়ক, একটি স্থান। |
| ৪। মুঙ্গের কোথায় অবস্থিত ? | উত্তর প্রদেশে, উড়িষ্যায়, ব্রহ্মদেশে, বিহারে, সিন্ধু-প্রদেশে, সিংহলে। |
| ৫। প্রফুল্ল আশ্রম কোথায় ? | কলিকাতায়, বৃন্দাবনে, উড়িষ্যায়, আসামে। |

### দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

বামদিকের প্রশ্নের সম্ভাব্য দুইটি উত্তর ডানদিকে দেওয়া আছে; যেটি ঠিক নয়, তাহা কাটিয়া দাও :—

| | |
|---|---|
| ১। 'মা' বলিতে কবি কাহাকে বুঝাইয়াছেন ? | জননী, জন্মভূমি। |
| ২। জানকী কে ? | সীতা, দময়ন্তী। |
| ৩। রাধাশ্যাম কে ? | এক ব্যক্তি, হিন্দুর উপাস্য দেব। |
| ৪। চিত্ত কোথায় পূর্ণ হয় ? | কাশীতে, জন্মস্থানে। |

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

একটিমাত্র বাক্যে উত্তর দিবে :—

কবির প্রতিপাদ্য বিষয়-বস্তু কি ?

[ **উত্তর**—জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী। ]

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

বামদিকে লিখিত শব্দগুলির অর্থ ডানদিকে দেওয়া আছে, কিন্তু ক্রমানুসারে সাজানো হয় নাই। সংখ্যা দ্বারা অর্থগুলি ক্রমানুসারে সাজাইয়া দাও :—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১। | চিত্ত | মিলনস্থল | ৫। | সর্ব্বতীর্থসার | অন্তঃকরণ |
| ২। | বিন্ধ্য | ব্যাকুল | ৬। | সঙ্গম | দেখিয়া |
| ৩। | নিরখিয়া | দেখিলাম | ৭। | হেরিলাম | বন্দনা করিলাম |
| ৪। | উতলা | শ্রেষ্ঠ তীর্থস্থান | ৮। | বন্দিনু | একটি পর্ব্বতের নাম |

# ব্যাকরণ

## প্রথম প্রশ্নগুচ্ছ

**সন্ধি**—সন্ধিঘটিত যে পদটি ঠিক, তাহার নীচে দাগ দাও :—

| | | |
|---|---|---|
| যদি+অপি— | যদ্যপি | যদ্যাপি |
| জন+এক— | জনৈক | জনেক |
| শিরঃ+ছেদ— | শিরচ্ছেদ | শিরশ্ছেদ |
| দুঃ+অদৃষ্ট— | | |
| মনঃ+মোহন— | মনমোহন | মনোমোহন |

## দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

**পদ-পরিচয়**—

"তুমি সিংহশিশুকে ছাড়িয়া দাও, তোমাকে একটি ভাল খেলনা দিব।"

এই বাক্য হইতে উদ্ধৃত নিম্নে বামদিকে লিখিত শব্দগুলির কোন্‌টি কোন্ পদ, ডানদিকে লিখিত পদের নামের নীচে চিহ্ন দিয়া দেখাও :—

| | | |
|---|---|---|
| ১। | তুমি— | বিশেষ্য, অব্যয়, সর্ব্বনাম। |
| ২। | ছাড়িয়া— | অব্যয়, ক্রিয়া-বিশেষণ, ক্রিয়া। |
| ৩। | সিংহশিশুকে— | সর্ব্বনাম, ক্রিয়া, অব্যয়, বিশেষ্য। |

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নলিখিত শব্দগুলির নীচে একাদিক্রমে সংখ্যা বসাইয়া বাক্যটি সাজাইলে কিরূপ হইবে, দেখাও। কেবল সংখ্যা বসাইতে হইবে।

বালকের, এস্থানে, ব্যতীত, কহিলেন, কিন্তু, ঋষিকুমার, দেখিয়াই, রাজা, আকার, সম্ভাবনা, বোধ, অন্যবিধ, প্রকার, নয়, সমাগম, হইতেছে, ঋষিকুমার, বালকের, নাই।

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

নিম্নলিখিত শব্দগুলির কোন্‌টি কোন্ বিভক্তিযুক্ত, সংখ্যা দ্বারা নির্দ্দেশ কর :—

| | |
|---|---|
| তপস্বীদিগের | আমা হ'তে |
| রাজাকে | তোরা |
| আশ্রমে | সবাইকে দিয়া |
| তোমায় | সবের মাঝে |

## পঞ্চম প্রশ্নগুচ্ছ

**কারক—**

নীচে বামদিকে লিখিত বাক্যগুলিতে মোটা অক্ষরের পদগুলি কোন্ কারকে হইয়াছে, তাহা ডানদিকে লিখিত কারকগুলির যেটি হইবে তাহাতে চিহ্ন দাও :—

| | |
|---|---|
| ১। রাজা **রথ হইতে** অবতরণ করিয়া জিজ্ঞাসা করিলেন— | কর্ত্তা, সম্প্রদান, অপাদান। |
| ২। এমন **স্থানে** কে দুর্বৃত্ততা করিতেছে?— | কর্ত্তা, অধিকরণ, করণ। |
| ৩। **যাহার**[১] পুত্র, সে ব্যক্তি ইহার **গাত্র**[২] স্পর্শ করিয়া কি অনুপম **সুখ**[৩] অনুভব করে, তাহা বলা যায় না— | সম্প্রদান, অধিকরণ, সম্বন্ধ পদ, কর্ম্ম, অপাদান। |
| ৪। তাই, মা, তোমার পাশে এসেছি আবার— | কর্ত্তা, অধিকরণ, সম্বন্ধ পদ, কর্ম্ম। |

### ষষ্ঠ প্রশ্নগুচ্ছ

**সমাস—**

বামদিকের মোটা অক্ষরে লিখিত পদগুলি যে সমাসের অন্তর্ভুক্ত হইবে, ডানদিকে লিখিত সমাসের নাম হইতে একটি চিহ্নিত করিয়া দেখাও :—

১। এই **মহাত্মার** নাম শুনিয়াছি— কর্মধারয়, বহুব্রীহি, দ্বিগু।

২। শিশু **সিংহ-শিশুর** কেশ আকর্ষণ করিতেছে— দ্বন্দ্ব, তৎপুরুষ, অব্যয়ীভাব।

৩। **রাধাশ্যামে** নিরখিয়া করিলাম কত নৃত্য— কর্মধারয়, অব্যয়ীভাব, দ্বন্দ্ব।

৪। করিলাম **পুণ্যস্নান** ত্রিবেণী-সঙ্গমে— দ্বন্দ্ব, কর্মধারয়, দ্বিগু, বহুব্রীহি।

## সপ্তম শ্রেণী

### বিষয়—বাংলা কবিতা—'প্রার্থনাতীত দান'

নিম্নে কতকগুলি প্রশ্নগুচ্ছ করিয়া দেওয়া আছে। প্রত্যেক গুচ্ছের সহিত তাহার সমাধান সম্পর্কে নির্দ্দেশ দেওয়া আছে। নির্দ্দেশগুলি ভালভাবে পড়িবে এবং উত্তর দিবে। এ সম্বন্ধে প্রত্যেক প্রশ্নগুচ্ছের সহিত নমুনা দেওয়া আছে।

### প্রথম প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি প্রশ্ন করা হইয়াছে। তাহাদের উত্তর দেওয়া আছে। যে শব্দটি ঠিক বলিয়া মনে হইবে সেই শব্দটির নীচে দাগ দিবে। মনে রাখিবে যে, একটিমাত্র শব্দের নীচে দাগ দিতে হইবে।

**নমুনা**—বিদ্যালয়ে কোন্ শিক্ষয়িত্রী ছাত্রীর সহিত সর্ব্বাপেক্ষা ঘনিষ্ঠ সম্বন্ধ রাখেন?

শ্রেণী-শিক্ষয়িত্রী, ইতিহাস-শিক্ষয়িত্রী, ব্যায়াম-শিক্ষয়িত্রী।

এখানে প্রশ্নটিতে ছাত্রীর সহিত সর্ব্বাপেক্ষা ঘনিষ্ঠ সম্বন্ধ রাখার কথা আছে; কাজেই "শ্রেণী-শিক্ষয়িত্রী" শব্দটি প্রশ্নের ঠিক উত্তর হইবে। অতএব "শ্রেণী-শিক্ষয়িত্রী" শব্দটির নীচে দাগ দেওয়া হইল।

**প্রশ্ন** (১) বেণী রাখা কোন্ জাতির ধর্ম্মের অঙ্গ ?
রাজপুত, শিখ, মহারাষ্ট্র, মাদ্রাজী।

(২) মোগলদিগের ঠিক পূর্ব্বে কোন্ মুসলমান রাজবংশ দিল্লীতে রাজত্ব করিত ?
আরবদেশীয় মুসলমান, পাঠান, তুর্কী, কাবুলদেশীয় মুসলমান।

(৩) সুহিদগঞ্জ কোথায় অবস্থিত ?
বিহার, পাঞ্জাব, মধ্য-প্রদেশ, উড়িষ্যা।

(৪) 'রক্তবর্ণ' শব্দটিকে গদ্যে কি বলে ?
রক্তচিহ্নিত, রক্তবর্ণ, রক্তাক্ত।

(৫) ধরণীতল বলিতে কি বুঝ ?
মাটির নীচে, পৃথিবী, আকাশের নীচে।

(৬) অবহেলা শব্দটি কোন্ শব্দ দ্বারা বুঝানো যায় ?
অপমান করা, তুচ্ছ করা, সম্মান দেখানো।

(৭) শিখধর্ম্মের চিহ্ন কি ?
পাগড়ী, পঞ্চককার, পোষাক।

## দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি অসম্পূর্ণ বাক্য দেওয়া আছে। শূন্য স্থানগুলিতে এরূপ শব্দ বসাও যাহাতে বাক্যগুলির অর্থ সম্পূর্ণ হয়।

**নমুনা**—পাখী কলরব করে।

**সম্ভাব্য উত্তর**—সন্ধ্যায়, দ্বিপ্রহরে, প্রভাতে।

এখানে কলরবের কথা বলা আছে; সুতরাং যে সময়ে পাখীরা কলরব করে তাহা 'প্রভাত কাল'। অতএব শূন্য স্থানে 'প্রভাতে' কথাটি বসিবে।

**প্রশ্ন** (১) বন্দীকে — আনা হয় ?
উঃ—সসম্মানে, বাঁধিয়া, অশ্বপৃষ্ঠে, বন্ধুর মত।

(২) শিখের পক্ষে — ধর্ম্মত্যাগের ন্যায় দূষণীয়।
উঃ—ক্রোধ প্রকাশ করা, বেণী ছেদন, হাসিয়া কথা বলা।

(৩) নবাব কহিলেন, আমি তোমার উপরে ক্রোধ করিব না কারণ তুমি —
উঃ—আমার শত্রু, বিধর্মী, মহাবীর।

(৪) শিখদের রক্তে মুহিদগঞ্জের ভূমি — হইয়া উঠিল।
উঃ—কঠিন, রক্তরাঙা, অনুর্ব্বর।

(৫) তরুসিংহ কহিল, ক্ষমা করিতে চাহিয়া তুমি আমাকে — করিতেছ।
উঃ—খুশি, অপমান, দুঃখী।

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি শব্দ উপর হইতে নীচের দিকে পর পর সাজানো আছে। এই শব্দগুলির ডানদিকে অনুরূপভাবে কতকগুলি শব্দ বসানো আছে এবং ডানদিকের শব্দগুলির পার্শ্বে “( )” চিহ্নিত স্থান আছে। বামদিকের যে শব্দটির সহিত ডানদিকের যে শব্দটি অর্থ-সম্পর্কযুক্ত হইবে, ডানদিকের শব্দটির পার্শ্বের শূন্যস্থানে বামদিকের শব্দটির ক্রমিক নম্বরটিমাত্র বসাইয়া দিবে।

**নমুনা :**—(১) বঙ্গদেশ কটক ( )
(২) উড়িষ্যা কলিকাতা ( )

বঙ্গদেশের রাজধানী কলিকাতা এবং উড়িষ্যার রাজধানী কটক ; সুতরাং বঙ্গদেশ ও কলিকাতা এবং উড়িষ্যা ও কটক ‘দেশ’ এবং ‘রাজধানী’ সম্বন্ধযুক্ত। সুতরাং কলিকাতার পার্শ্বে “( )” চিহ্নিত স্থানে ক্রমিক সংখ্যা (১) এবং কটক শব্দটির পার্শ্বে “( )” চিহ্নিত স্থানে উড়িষ্যার ক্রমিক সংখ্যা (২) বসাইতে হইবে। অতএব পূর্ণ ঈপ্সিত উত্তর হইবে কলিকাতা (১), কটক (২)।

| | | | |
|---|---|---|---|
| (১) | ক্ষমিতে | গাঁথিয়া রহিল | ( ) |
| (২) | অবহেলা | ক্ষমা করিতে | ( ) |
| (৩) | না করি ক্রোধ | তুচ্ছ করা | ( ) |
| (৪) | গাঁথা | রাগ | ( ) |
| (৫) | বরণ | মনে | ( ) |
| (৬) | ধরণীতল | বিনতি | ( ) |
| (৭) | অনুরোধ | পৃথিবী | ( ) |
| (৮) | হৃদয়ে | বর্ণ | ( ) |

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

নিম্নে একটি করিয়া প্রশ্ন দেওয়া আছে এবং প্রত্যেক প্রশ্নের একাধিক সম্ভাব্য উত্তর দেওয়া আছে। যে উত্তরটি ঠিক বলিয়া মনে করিবে, সেই উত্তরটির নীচে দাগ দিবে।

১। নবাব কহিল, "শুন তরুসিংহ
তোমারে ক্ষমিতে চাই।"

নবাব তরুসিংহকে কেন ক্ষমা করিতে চাহিয়াছিলেন ?

(ক) কারণ তরুসিংহ তাঁহার শত্রু ছিলেন।
(খ) তরুসিংহ বিধর্ম্মী ছিলেন।
(গ) তরুসিংহ মহাবীর ছিলেন।

২। তরুসিংহ বলে, "মোরে কেন তব
এত অবহেলা ভাই।"

তরুসিংহ ক্ষমাকে কেন অবহেলা মনে করিয়াছিলেন ? কারণ ক্ষমা করা যায় তাহাকে যে—

(ক) তাহার শত্রু।
(খ) তাহার অপেক্ষা শক্তিশালী।
(গ) দুর্ব্বল ও অসহায়।

৩। সুহিদগঞ্জ রক্তবরণ
হইল ধরণীতল

সুহিদগঞ্জ রক্তবরণ হইয়াছিল, কারণ—

(ক) সেখানে প্রচুর বৃষ্টিপাত হইয়াছিল।
(খ) শিখদের রক্ত ভূমিতে পতিত হইয়াছিল।
(গ) রাত্রিতে শিশিরপাত হইয়াছিল।

## পঞ্চম প্রশ্নগুচ্ছ

নিম্নে একটি করিয়া প্রশ্ন দেওয়া আছে এবং প্রত্যেক প্রশ্নের একাধিক সম্ভাব্য উত্তর দেওয়া আছে। যে উত্তরটি ঠিক বলিয়া মনে করিবে, সেই উত্তরটির নীচে দাগ দিবে।

### (ক) পাঠ্য-বিষয়ঃ

১। তরুসিংহ কে ছিলেন ?

(ক) শিখদিগের নেতা।

(খ) নবাবের বন্ধু।

(গ) পাঠানদিগের সাহায্যকারী।

২। তরুসিংহকে কে ক্ষমা করিতে চাহিয়াছিলেন ?

(ক) শিখগণ।

(খ) পাঞ্জাবের রাজা।

(গ) পাঠানদের নেতা নবাব।

### (খ) কবি-পরিচিতি ঃ

১। বাংলা দেশের সর্ব্বশ্রেষ্ঠ কবির নাম কি ?

(ক) বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।

(খ) অনুরূপা দেবী।

(গ) রবীন্দ্রনাথ ঠাকুর।

২। রবীন্দ্রনাথের পিতার নাম কি ?

(ক) দ্বিজেন্দ্রনাথ ঠাকুর।

(খ) মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর।

(গ) প্রিন্স দ্বারকানাথ ঠাকুর।

৩। রবীন্দ্রনাথ কোথায় জন্মগ্রহণ করেন ?

(ক) আগ্রায়।

(খ) জোড়াসাঁকোর ঠাকুরবাড়ীতে।

(গ) মধ্য-প্রদেশে।

### ষষ্ঠ প্রশ্নগুচ্ছ

নিম্নের প্রশ্নের সহিত কয়েকটি উত্তর দেওয়া আছে। যে উত্তরটি তোমার ঠিক বলিয়া মনে হইবে, তাহার নীচে দাগ দিবে।

"প্রার্থনাতীত দান" কবিতাটি পাঠ করিলে এই শিক্ষা পাওয়া যায় যে—

(ক) প্রাণত্যাগ করা ভাল, কিন্তু ধর্ম্মত্যাগ করা কোন ক্রমেই উচিত নহে।

(খ) শত্রুকে ক্ষমা করিতে হয় না।

(গ) মুসলমানেরা শিখদিগকে খুব শ্রদ্ধা করে।

## সপ্তম শ্রেণী

### বিষয়—বাংলা কবিতা—"রাজ-বিচার"

নিম্নে কতকগুলি প্রশ্ন গুচ্ছাকারে দেওয়া আছে। প্রত্যেক গুচ্ছের সহিত তাহার সমাধান সম্পর্কে নির্দ্দেশ দেওয়া আছে। নির্দ্দেশগুলি ভালভাবে পড়িবে এবং উত্তর দিবে। এ সম্বন্ধে প্রত্যেক প্রশ্নগুচ্ছের সহিত নমুনা দেওয়া আছে।

### প্রথম প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি প্রশ্ন করা হইয়াছে; তাহাদের উত্তর দেওয়া আছে। যে শব্দটি ঠিক বলিয়া মনে হইবে সেই শব্দটির নীচে দাগ দিবে। মনে রাখিবে যে, একটি শব্দের নীচে দাগ দিতে হইবে।

**নমুনা** :—পড়াশুনা সম্বন্ধে ছাত্রী কাহার নিকটে সাহায্য গ্রহণ করিবে?

ভগ্নী, শিক্ষয়িত্রী, মাতা, সহপাঠিনী।

এখানে প্রশ্নটিতে ছাত্রীর পড়াশুনার কথা আছে—কাজেই "শিক্ষয়িত্রী" শব্দটি প্রশ্নের ঠিক উত্তর হইবে। অতএব "শিক্ষয়িত্রী" শব্দটির নীচে দাগ দেওয়া হইল।

**প্রশ্ন** (১) পুরাকালে বিচারের ভার কাহার উপরে ছিল?

সেনাপতি, মন্ত্রী, রাজা, পুরোহিত।

(২) বিপ্র শব্দটির প্রতিশব্দ বল। নিম্নলিখিত শব্দগুলির মধ্যে কোন্‌টি ইহার প্রতিশব্দ?

অনিল, দ্বিজ, তপন, রত্নাকর।

(৩) চলিত বাংলায় বিপ্রকে কি বলা হয় ?
নেড়ে, মেড়ো, বামুন, খোট্টা।

(৪) রমণী শব্দটির প্রতিশব্দের নীচে দাগ দাও :—
কিন্নরী, নারী, দেবী, প্রেতিনী।

(৫) চলিত বাংলায় রমণীকে কি বলে ?
বৌদি, স্ত্রী, ননদ, বোন।

(৬) 'রতনরাও' নাম শুনিলে কোন্ দেশবাসী বুঝায় ?
রাজপুতানা, দিল্লী, পুণা, মহারাষ্ট্র।

## দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি অসম্পূর্ণ বাক্য দেওয়া আছে ; শূন্যস্থানগুলিতে এরূপ শব্দ বসাও যাহাতে বাক্যগুলির অর্থ সম্পূর্ণ হয়।

**নমুনা** :—সূর্য্য উদিত হয়।

**সম্ভাব্য উত্তর**—সন্ধ্যায়, দ্বিপ্রহরে, প্রভাতে, রাত্রিকালে।

এখানে সূর্য্যোদয়ের কথা বলা আছে ; সুতরাং যে সময়ে সূর্য্যোদয় হয় তাহা প্রভাত কাল। অতএব শূন্য স্থানে "প্রভাতে" কথাটি বসিবে।

**প্রশ্ন** (১) চোরে কি দিব— উঃ—সাজা, সম্মান, পুরস্কার, উচ্চপদ।
(২) রমণী মোর আছিল সেই— উঃ—ঘরে, আকাশে, মাটির নীচে।
(৩) নিশীথে সেথা পশিল— উঃ—চোর, ধর্ম্মনাশ তরে, মুনি, সাধু।

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি শব্দ উপর হইতে নীচের দিকে পর পর সাজানো আছে। এই শব্দগুলির ডানদিকে অনুরূপভাবে কতকগুলি শব্দ বসানো আছে এবং ডানদিকের শব্দগুলির পার্শ্বে "( )" চিহ্নিত স্থান আছে। বামদিকের যে শব্দটির সহিত ডানদিকের যে শব্দটি অর্থ-সম্পর্কযুক্ত হইবে, ডানদিকের শব্দটির পার্শ্বের শূন্য স্থানে বামদিকের শব্দটির ক্রমিক নম্বরটিমাত্র বসাইয়া দিবে।

**নমুনা** :—(১) বঙ্গদেশ কটক ( )
(২) উড়িষ্যা কলিকাতা ( )

বঙ্গদেশের রাজধানী কলিকাতা এবং উড়িষ্যার রাজধানী কটক; সুতরাং বঙ্গদেশ ও কলিকাতা এবং উড়িষ্যা ও কটক 'দেশ' এবং 'রাজধানী' সম্বন্ধযুক্ত। সুতরাং কলিকাতার পার্শ্বের চিহ্নিত স্থানে ক্রমিক সংখ্যা (১) এবং কটক শব্দটির পার্শ্বের "( )" চিহ্নিত স্থানে উড়িষ্যার ক্রমিক সংখ্যা (২) বসাইতে হইবে। অতএব পূর্ণ ঈপ্সিত উত্তর হইবে কলিকাতা (১), কটক (২)।

| | | | |
|---|---|---|---|
| (১) | নিশীথে | ব্রাহ্মণ | ( ) |
| (২) | বিপ্র | প্রবেশ করিল | ( ) |
| (৩) | পশিল | জন্য | ( ) |
| (৪) | তরে | বলে | ( ) |
| (৫) | কহে | গভীর রাত্রিতে | ( ) |

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

নিম্নে একটি করিয়া প্রশ্ন দেওয়া আছে এবং প্রত্যেক প্রশ্নের একাধিক সম্ভাব্য উত্তর দেওয়া আছে। যে উত্তরটি ঠিক বলিয়া মনে করিবে, সেই উত্তরটির নীচে দাগ দিবে।

১। "বেঁধেছি তারে এখন কহ
চোরে কি দিব সাজা ?"

চোরকে কেন সাজা দেওয়া হইবে ?

(ক) সে নিশীথে ব্রাহ্মণের স্ত্রীর ধর্ম্ম নষ্ট করিবার জন্য তাহার গৃহে প্রবেশ করিয়াছিল।

(খ) সে ব্রাহ্মণকে পুরস্কার দিয়াছিল।

(গ) সে ব্রাহ্মণের সহিত শাস্ত্রালাপ করিতে আসিয়াছিল।

২। "মুক্তি দাও কহিলা শুধু
রতনরাওরাজ।"

ব্রাহ্মণকে পুত্রহন্তা জানিয়াও বিপ্রকে রাজা কেন মুক্তি দিলেন ?

(ক) রাজা অপক্ষপাতী, ন্যায়বান বিচারক।

(খ) রাজার পুত্রস্নেহ অত্যন্ত প্রবল ছিল।

(গ) রাজা ব্রাহ্মণের উপরে ক্রুদ্ধ হইয়াছিলেন।

৩। "ব্রাহ্মণেরে এনেছি ধরে কি তারে দিব সাজা ?"

রাজদূত ব্রাহ্মণকে কেন বন্দী করিয়াছিল ?

(ক) ব্রাহ্মণ রাজপুত্রকে বধ করিয়াছিল।

(খ) ব্রাহ্মণের কার্য্যে সে সন্তুষ্ট হইয়াছিল।

## পঞ্চম প্রশ্নগুচ্ছ

নিম্নে একটি করিয়া প্রশ্ন দেওয়া আছে এবং প্রত্যেক প্রশ্নের একাধিক সম্ভাব্য উত্তর দেওয়া আছে। যে উত্তরটি ঠিক বলিয়া মনে করিবে, সেই উত্তরটির নীচে দাগ দিবে।

### (ক) পাঠ্য-বিষয়—

১। রতনরাও কে ছিলেন ?

(ক) মন্ত্রী

(খ) সেনাপতি

(গ) রাজা।

২। রাজদূত কাহার অধীনে কাজ করিতেন ?

(ক) জনসাধারণের

(খ) রাজার

(গ) ব্রাহ্মণের।

### (খ) কবি-পরিচিতি—

১। কবিবর রবীন্দ্রনাথ ঠাকুর জন্মগ্রহণ করেন—

(ক) কলিকাতায়

(খ) রাজপুতানায়

(গ) মধ্য-প্রদেশে।

২। কবিবর রবীন্দ্রনাথ ছিলেন—

(ক) ব্রাহ্ম, (খ) খ্রীষ্টান, (গ) হিন্দু, (ঘ) মুসলমান।

৩। কবিবর রবীন্দ্রনাথ শিক্ষালাভ করেন—

(ক) স্কুলে, (খ) গৃহে, (গ) বিশ্ববিদ্যালয়ে।

### ষষ্ঠ প্রশ্নগুচ্ছ

নিম্নের প্রশ্নটির সহিত কয়েকটি উত্তর দেওয়া আছে। যে উত্তরটি তোমার ঠিক বলিয়া মনে হইবে, তাহার নীচে দাগ দিবে।

'রাজ-বিচার' কবিতাটি পড়িলে জানা যায়—

(১) আদর্শ রাজা অপক্ষপাতী হন ও ন্যায্য বিচার করেন।

(২) কাহারও প্রাণদণ্ড দেওয়া উচিত নহে।

(৩) রাজদূত রাজাজ্ঞা পালন করেন।

## ষষ্ঠ শ্রেণী

# ইতিহাস

(১) পাঠ্য-বিষয়—"চন্দ্রগুপ্ত মৌর্য্য"

### প্রথম প্রশ্নগুচ্ছ

পাশে যে উত্তর দেওয়া আছে তাহার মধ্যে তুমি যেটি ঠিক মনে করিবে, তাহার নীচে দাগ দিবে।

(১) চন্দ্রগুপ্তের পিতা কোন্ রাজবংশভুক্ত ছিলেন? — উঃ খিলজী / গুপ্ত / নন্দ

(২) চন্দ্রগুপ্তের মাতার নাম— — উঃ যশোধরা / গায়ত্রী / মুরা

(৩) চন্দ্রগুপ্তের মাতা ছিলেন— — উঃ রাজকন্যা / দাসী / রাজভগ্নী / রাজমহিষী

## দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

শূন্যস্থান পূরণ কর :—

চন্দ্রগুপ্তের মাতা — নাম অনুসারে তাঁহার বংশের নাম — রাখা হয়।

চন্দ্রগুপ্ত —দিগের নিকটে যুদ্ধবিদ্যা শিক্ষা করিয়াছিলেন।

আলেকজাণ্ডারের সেনাপতির নাম —।

গ্রীকগণ চন্দ্রগুপ্তের সহিত — করিয়াছিলেন।

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি প্রশ্নের উত্তর এলোমেলোভাবে দেওয়া আছে। ঐ উত্তরগুলির পার্শ্বে বন্ধনী আছে, বন্ধনীর মধ্যে সঠিক সংখ্যাটি বসাও।

(১) চন্দ্রগুপ্তের রাজ্যে চোরকে— উঃ গ্রীক রাজকন্যার ( )

(২) চন্দ্রগুপ্তের সহিত বিবাহ হইয়াছিল— উঃ কঠোর দণ্ড দেওয়া হইত ( )

(৩) সেলুকাস চন্দ্রগুপ্তের সহিত সন্ধি করিয়াছিলেন—উঃ চাণক্য ( )

(৪) চন্দ্রগুপ্ত সর্ব্বদা কাহার পরামর্শ লইয়া কার্য্য করিতেন? উঃ পাঁচ শত হস্তী দিয়া ( )

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

নিম্নে কয়েকটি সম্ভাব্য উত্তর দেওয়া হইল; যেটি সঠিক তাহার নীচে দাগ দাও।

মৌর্য্যবংশের উন্নতির কারণ—

(ক) গ্রীকদিগের সাহায্য

(খ) নন্দবংশের অত্যাচার

(গ) চাণক্যের বুদ্ধি ও কৌশল।

## (২) পাঠ্য-বিষয়—"অশোক"

### প্রথম প্রশ্নগুচ্ছ

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

(১) অশোক কোন্ সম্রাট বংশের অন্তর্ভুক্ত ছিলেন?
উঃ গুপ্ত
মৌর্য্য
নন্দ

(২) মৌর্য্যবংশের প্রতিষ্ঠাতার নাম কি?
উঃ মহাপদ্ম
চন্দ্রগুপ্ত
বিম্বিসার

(৩) কোন্ মন্ত্রীর বুদ্ধিতে মৌর্য্যবংশের এতদূর উন্নতি হইয়াছিল?
উঃ যোগানন্দ
চাণক্য
কাত্যায়ণ

(৪) মৌর্য্যবংশের পূর্ব্বে কোন্ রাজবংশ রাজত্ব করিত?
উঃ সূর্য্যবংশ
নন্দবংশ
চন্দ্রবংশ

### দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

শূন্যস্থান পূরণ কর :—

অশোকের পিতার নাম — ।

অশোক পরজীবনে — গ্রহণ করিয়াছিলেন।

অশোক — জয় করিয়াছিলেন।

### তৃতীয় প্রশ্নগুচ্ছ

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

বৌদ্ধধর্ম্ম গ্রহণের পূর্ব্বে অশোকের নাম ছিল—

(১) সূর্য্যসমা

(২) চণ্ডাশোক

(৩) পার্থসারথি।

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি প্রশ্নের উত্তর এলোমেলোভাবে দেওয়া আছে। উত্তরগুলির পার্শ্বে বন্ধনী আছে, ঐ বন্ধনীর মধ্যে সঠিক উত্তরের সংখ্যা বসাও।

| | | | |
|---|---|---|---|
| (১) | প্রথম জীবনে অশোক ছিলেন | কলিঙ্গ জয়ের পর | ( ) |
| (২) | অশোকের মতি পরিবর্ত্তন হইয়াছিল | অত্যন্ত নিষ্ঠুর | ( ) |
| (৩) | অশোকের মতি পরিবর্ত্তনের কারণ | ভারতের সামরিক শক্তিনাশের কারণ | ( ) |
| (৪) | শান্তিপ্রিয় বৌদ্ধধর্ম্ম | কলিঙ্গবাসীর দুঃখ-দুর্দ্দশা | ( ) |

## পঞ্চম প্রশ্নগুচ্ছ

১। জনসাধারণের কল্যাণের নিমিত্ত অশোক—

(ক) পথপার্শ্বে বৃক্ষরোপণ করেন

(খ) লোকদিগের প্রতি অত্যাচার করেন

(গ) রাজকর বৃদ্ধি করেন।

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

২। রোগীদিগের নিমিত্ত অশোক কি করিয়াছিলেন ?

(ক) বিদ্যালয় স্থাপন করেন

(খ) হাসপাতাল নির্ম্মাণ করেন

(গ) ধর্ম্মশিক্ষা দেন।

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

৩। বৌদ্ধধর্ম্ম প্রচারেব নিমিত্ত কি করিয়াছিলেন ?

(ক) কঠোরহস্তে দেশের অনাচার দমন করিয়াছিলেন

(খ) বিদেশে ধর্ম্ম-প্রচারক প্রেরণ করিয়াছিলেন

(গ) দেশে শিক্ষা-প্রচারের ব্যবস্থা করিয়াছিলেন।

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

## (৩) পাঠ্য-বিষয়—"আওরংজেব"

### প্রথম প্রশ্নগুচ্ছ

সঠিক উত্তরের নীচে দাগ দিবে।

প্রশ্ন (১) দিল্লীতে কোন্ সর্ব্বশেষ মুসলমান রাজবংশ রাজত্ব করিয়াছিলেন ? উঃ—লোদী
দাস
মুঘল
তুঘলক
খিলজী।

(২) এই বংশের প্রতিষ্ঠাতার নাম কি ? উঃ—হুমায়ুন
আলাউদ্দীন খিলজী
বাবর
ইব্রাহিম লোদী।

(৩) এই বংশের সর্ব্বশ্রেষ্ঠ সম্রাটের নাম কি ? উঃ—সাজাহান
আকবর
জাহাঙ্গীর।

(৪) ভারতে একতা স্থাপনের নিমিত্ত কি করা উচিত ? উঃ—যুদ্ধ করা
হিন্দু-মুসলমানের মধ্যে একতা
মুসলমানদের শক্তি বৃদ্ধি করা।

(৫) আওরংজেব কেন ভারতে মুসলমান রাজ্যধ্বংসের কারণ হইয়াছিলেন ? উঃ—তিনি ধার্ম্মিক ছিলেন
তিনি ন্যায়বিচারক ছিলেন
তিনি হিন্দুবিদ্বেষী ছিলেন
তিনি কঠোর শাসক ছিলেন।

### দ্বিতীয় প্রশ্নগুচ্ছ

শূন্যস্থান পূরণ কর :—

দাক্ষিণাত্যে — আওরংজেবের বিরুদ্ধে বিদ্রোহ করিয়াছিলেন।

জিজিয়া করের প্রতিবাদে রাণা — তাঁহাকে এক পত্র লিখিয়াছিলেন।

ভগ্নী — রাজ্যশাসন কার্য্যে আওরংজেবের দক্ষিণহস্তস্বরূপ ছিলেন।

আওরংজেব পিতা —কে কারাগারে বন্দী করিয়াছিলেন।

সাজাহানের বন্দীদশায় কন্যা — তাঁহার সেবা করিতেন।

## তৃতীয় প্রশ্নগুচ্ছ

নিম্নে কতকগুলি প্রশ্ন এলোমেলোভাবে দেওয়া আছে। সেইগুলির পার্শ্বে বন্ধনীর মধ্যে সঠিক সংখ্যাগুলি বসাইয়া বুঝাইয়া দাও যে, কোন্ প্রশ্নের সঠিক উত্তর কোন্‌টি।

(১) আওরংজেবের জ্যেষ্ঠা কন্যার নাম— মুরাদ ( )

(২) কোন্ ভ্রাতা যুদ্ধের সময় প্রথমে সাহায্য করিয়াছিলেন? দারা ( )

(৩) আওরংজেবের কোন্ ভ্রাতা আরাকানে পলাইয়া যান? জেবউন্নিসা ( )

(৪) জিহন আলী খাঁর সাহায্যে আওরংজেব কোন্ ভ্রাতাকে বন্দী করেন ও পরে বধ করেন? সুজা ( )

## চতুর্থ প্রশ্নগুচ্ছ

প্রশ্নগুলির নীচে কতকগুলি সম্ভাব্য উত্তর দেওয়া আছে। তুমি যেটি সঠিক উত্তর মনে করিবে, তাহার নীচে দাগ দাও।

১। আওরংজেবের অত্যাচারের প্রতিবাদে কোন্ কোন্ হিন্দুজাতি বিদ্রোহ করিয়াছিল?

(ক) বাঙালী ও উড়িষ্যাবাসী

(খ) রাজপুত ও মহারাষ্ট্র জাতি

(গ) মাদ্রাজী।

২। আওরংজেবের শেষ-জীবন কিভাবে অতিবাহিত হইয়াছিল?

(ক) শান্তি স্থাপনে

(খ) বিদ্রোহ দমনে

(গ) ধর্ম্মচর্চ্চায়

(ঘ) পড়াশুনায়।

# সপ্তম শ্রেণী

## ভূগোল

### 'ক' বিভাগ

১। দক্ষিণ আমেরিকার সীমারেখাযুক্ত প্রদত্ত মানচিত্রে নিম্নলিখিতগুলির অবস্থান দেখাও :—

আমাজন নদীর প্রধান ধারা, আণ্ডিজ, হর্ণ, টিটিকাকা, কুইটো, চিলি, পারা, ম্যাগেলান, বুয়েনস্ এয়ার্স, রিওডিজেনেরা। (শহর ও অন্তরীপ বিন্দু দ্বারা, নদী ও প্রণালী একটি রেখা দ্বারা, পর্ব্বত দুইটি সমান্তরাল রেখা দ্বারা এবং দেশ ও হ্রদ একটি সীমাবদ্ধ রেখা দ্বারা দেখাও।)

### 'খ' বিভাগ (একটি প্রশ্নের উত্তর দিতে হইবে)

১। পর্ব্বতের শ্রেণী বিভাগ কর এবং প্রত্যেক প্রকার পর্ব্বত কিভাবে সৃষ্ট হয় বর্ণনা কর। প্রয়োজনানুযায়ী চিত্রাঙ্কন দ্বারা বুঝাইয়া দাও।

২। সংক্ষিপ্ত বিবরণ দাও :—

স্থানীয় সময়, অক্ষরেখা, প্রমাণকাল, দ্রাঘিমারেখা।

### 'গ' বিভাগ (একটি প্রশ্নের উত্তর দাও)

১। অষ্ট্রেলিয়ার জীবজন্তু ও উদ্ভিদের বিবরণ দাও।

২। আফ্রিকার জলবায়ুর সংক্ষিপ্ত বিবরণ দাও।

### 'ঘ' বিভাগ

১। শূন্যস্থান পূরণ কর :—

(ক) আফ্রিকার উত্তরে বিশাল — মরুভূমি অবস্থিত।

(খ) ট্যাসমেনিয়া — জলবায়ু অঞ্চলে অবস্থিত।

(গ) — ক্রান্তিরেখা অষ্ট্রেলিয়ার মধ্য দিয়া গিয়াছে।

(ঘ) অষ্ট্রেলিয়ার বৃহত্তম নগর —।

(ঙ) — সমগ্র অষ্ট্রেলিয়ান্ কমন্ওয়েল্থের রাজধানী।

(চ) দিবারাত্রি সংঘটিত হয় — গতির ফলে।

(ছ) দক্ষিণ আমেরিকার উষ্ণ মরুভূমির নাম — মরুভূমি।

(জ) ২১শে জুন — রেখার উপর সূর্য্যকিরণ —ভাবে পতিত হয়। ঐ দিনকে — বলে।

২। (ক) দেশ ও রাজধানীগুলির নাম ওলট-পালট করিয়া সাজানো আছে। প্রত্যেক দেশের পার্শ্বে তাহার রাজধানীর নামটি বসাও :—

| | | |
|---|---|---|
| নিউ সাউথ ওয়েল্স্ | : | নাইরোবি |
| কেনিয়া | : | সিড্নি |
| ইন্দোনেশিয়া | : | বোগোটা |
| কলম্বিয়া | : | জাকার্ত্তা |

(খ) প্রত্যেকটি নদী ও তাহা যে সাগরে পড়িয়াছে, তাহা ঠিকভাবে সাজাও :—

| | | |
|---|---|---|
| নীল | : | আটলান্টিক মহাসাগর |
| নাইজার | : | ভারত মহাসাগর |
| লা-প্লাটা | : | গিনি উপসাগর |
| মারে-ডার্লিং | : | ভূমধ্যসাগর |

৩। বন্ধনীমধ্যস্থ ঠিক উত্তরটির নিম্নে দাগ দাও :—

(ক) কিম্বার্লিতে উৎকৃষ্ট ( কয়লা, লৌহ, হীরক ) পাওয়া যায়।

(খ) আফ্রিকার সর্ব্বোচ্চ পর্ব্বতমালা ( আটলাস, ড্রাকেন্সবার্গ, কিলিমাঞ্জারো )।

(গ) নিউজিল্যাণ্ডের রাজধানী ( অকল্যাণ্ড, ওয়েলিংটন, ক্রাইষ্ট চার্চ্চ )।

(ঘ) কালগুর্লি ও কুলগার্ডি ( লৌহ, তাম্র, স্বর্ণ ) খনির জন্য বিখ্যাত।

(ঙ) অষ্ট্রেলিয়ার তৃণভূমিতে প্রচুর ( মেষ, হরিণ, অশ্ব ) পালিত হয়।

(চ) গ্রীণউইচে ০° সকাল ৮টার সময় ৩০° পূর্ব্ব দ্রাঘিমায় ( ৬টা, ১০টা, ১২টা ) বাজিবে।

৪। যেটি উপযুক্ত কারণ, তাহার পার্শ্বে দাগ দাও :—

(ক) আফ্রিকার অধিকাংশ নদী নৌচালনার অযোগ্য। কারণ—

(১) নদীগুলি কুম্ভীর ও জলহস্তী পরিপূর্ণ।

(২) নদীগুলি খরস্রোতা ও জলপ্রপাতসঙ্কুল।

(৩) নদীগুলির তীরে অসভ্য ও হিংস্র জাতি বাস করে।

(খ) কালাহারিতে মরুভূমি হইবার কারণ ইহা—

(১) ড্রাকেন্সবার্গ পর্ব্বতের বৃষ্টিচ্ছায় অঞ্চলে অবস্থিত।

(২) ভূ-বিষুবরেখার নিকটে অবস্থিত।

(৩) ইহার অবস্থিতি সমুদ্রতীরে নয়।

(গ) অষ্ট্রেলিয়ায় লোক-বসতি কম। কারণ—

(১) ইহা বিশাল সমুদ্র-পরিবেষ্টিত একটি প্রকাণ্ড দ্বীপ।

(২) এখানে জীবনধারণের উপযোগী খাদ্যদ্রব্যের অভাব।

(৩) দেশের অধিকাংশ অঞ্চলে মরুভূমি।

(ঘ) মিশরকে 'নীলনদের দান' বলা হয়। কারণ—

(১) নীলনদের উভয় তীরের প্রাকৃতিক দৃশ্য অতি মনোরম।

(২) নীলনদের জলের উপর মিশরবাসীর অন্ন নির্ভর করে।

(৩) নীলনদের তীরে বিশ্ববিখ্যাত পিরামিডগুলি ও স্ফিংস্ অবস্থিত।

## 'ঙ' বিভাগ

১। এশিয়া ও ইউরোপের মানচিত্রে সঙ্কেত চিহ্ন দ্বারা নিম্নলিখিত স্থান, নদী, পর্ব্বত প্রভৃতির অবস্থিতি নির্দ্দেশ কর। চিহ্নগুলির পাশে নামও লিখিয়া দিবে।

**সঙ্কেত চিহ্ন :—**

*পর্ব্বত* ........
*নদী* .........
*রেলপথ*....
*সমুদ্র*..... ......
*সহর*........
*নগর* ........



বিন্ধ্য পর্ব্বতমালা, আবু পর্ব্বত, উদয়পুর, সিমলা, উটকামণ্ড, কৃষ্ণা নদী, কাবেরী নদী, রাইন, সিন নদী, সাইবেরিয়া, গোদাবরী, মুসৌরী, নৈনিতাল, সুয়েজ।

২। উক্ত মানচিত্রে নিম্নলিখিতগুলির অবস্থিতি বলিবে এবং নাম লিখিয়া দেখাইবে :—

বঙ্গোপসাগর, শ্যাম, সিংহল, টেমস, নরওয়ে, সুইডেন, সুইজারল্যাণ্ড।

৩। শূন্যস্থান পূরণ কর :—

(ক) পৃথিবীর সর্ব্বাপেক্ষা বৃহৎ নদীর নাম —।

(খ) হিমালয়ের সর্ব্বোচ্চ চূড়ার নাম —।

(গ) পৃথিবীর মধ্যে — সর্ব্বাপেক্ষা বৃহৎ মরুভূমি।

(ঘ) এশিয়া মহাদেশের অধিকাংশ ভূভাগ —মণ্ডলে অবস্থিত।

৪। নিম্নে বামদিকের শ্রেণীতে কতকগুলি স্থানের নাম দেওয়া হইয়াছে এবং ডানদিকের শ্রেণীতে তাহাদের কোন্‌টি কি জন্য বিখ্যাত তাহা এলোমেলো-ভাবে লেখা রহিয়াছে, আর বামদিকের শ্রেণীর পাশে পাশে বন্ধনীর মধ্যে ১, ২, ৩ ইত্যাদি লেখা আছে। এখন বামদিকের শ্রেণীর কোন্ স্থানটি কেন বিখ্যাত, তাহা নামের পাশে বন্ধনীর মধ্যে ১, ২ ইত্যাদি লিখিয়া প্রকাশ কর।

(১) সিমলা— রাজপুতানার কাশ্মীর বলা হয় ( )

(২) উদয়পুর—পাঞ্জাবের পার্ব্বত্য স্বাস্থ্য-নিবাস ( )

(৩) হংকং— জাপানের যন্ত্রশিল্পের কেন্দ্র ( )

(৪) ওসাকা— চীনের একটি প্রধান বন্দর ও শিল্পকেন্দ্র ( )

৫। ডানদিকের কোন্ কোন্ নাম বামদিকের কোন্ কোন্ দেশের রাজধানী, তাহা বামদিকের নামের পাশের ১, ২, ৩ ইত্যাদি সংখ্যা অনুযায়ী ডানদিকে লিখিয়া প্রকাশ কর।

| | | | |
|---|---|---|---|
| (১) | নেপাল | দিল্লী | ( ) |
| (২) | ভারত | কাঠমুণ্ড | ( ) |
| (৩) | ইংলণ্ড | রোম | ( ) |
| (৪) | ইটালী | লণ্ডন | ( ) |

# অষ্টম শ্রেণী

## গণিত

**সাধারণ নির্দ্দেশ ঃ**

নিম্নে কতকগুলি অঙ্কের প্রশ্ন দেওয়া আছে। প্রশ্নগুলি পড়িয়া ডানদিকে (   ) এর মধ্যে উত্তর বসাও। কোন প্রশ্ন কঠিন মনে হইলে তাহার জন্য সময় নষ্ট না করিয়া অন্যগুলি চেষ্টা কর। নির্দ্দেশ না পাওয়া পর্য্যন্ত পরবর্ত্তী Group-এর অঙ্কের জন্য চেষ্টা করিবে না।

### পাটীগণিত ঃ *Full Marks*—35

### Group A—7 Marks

১। (*a*) ৬০ এবং ১০৫ এর গ. সা. গু. নির্ণয় কর। (   )

(*b*) ৩৬ এবং ৫৪ এর ল. সা. গু. নির্ণয় কর। (   )

২। $\frac{১}{২}-\frac{১}{৩}+\frac{১}{৪}-\frac{১}{৬}$=কত ? (   )

৩। $\frac{১}{২}$, $\frac{১}{৩}$, $\frac{১}{৪}$, $\frac{১}{৬}$ এর গ. সা. গু. নির্ণয় কর। (   )

৪। ১$\frac{১}{২}$, ২$\frac{১}{৬}$, ১$\frac{১}{৪}$ এর ল. সা. গু. নির্ণয় কর। (   )

৫। $\frac{৩}{৪}$, $\frac{৭}{৮}$, $\frac{১১}{১২}$ এবং $\frac{৫}{৬}$ এর মধ্যে কোন্‌টি সর্ব্বাপেক্ষা বড় ? (   )

৬। ৭ টাকার ·৭$\dot{৫}$=কত ? (   )

৭। (*a*) ·$\dot{৬}$=কত ? (   )

(*b*) ·১$\dot{৯}$=কত ? (   )

### Group B—12 Marks

নিম্নের বামদিকের প্রশ্নের জন্য ডানদিকে কয়েকটি উত্তর দেওয়া আছে। যেটি নির্ভুল উত্তর তাহার নীচে একটি রেখা টানিয়া দাও ( ১—৫ পর্য্যন্ত )।

১। ·৫ ও ·৭৫ এর গ. সা. গু.=·৫, ·২৫, ·০৫, ·৭৫

২। ·০৭=$\frac{৭}{১০০}$, $\frac{৭}{৯}$, $\frac{৭}{৯০}$, $\frac{৭}{৯০০}$

৩। ·০৩ ও ·২১ এর ল. সা. গু.=$\frac{৭১}{১০}$, $\frac{৩}{১০০}$, $\frac{২১}{১০০}$, $\frac{২১}{৯০}$

৪। ৫৷৵০ আনার ·১ অংশ=১৵০ আনা, ৷৬ পাই, ৷৷৴০ আনা, ৶১০ পাই

৫। এক ব্যক্তি ৫৬টি ছাগল ক্রয় করিয়া ৫২৮ টাকায় বিক্রয় করিল এবং তাহার ৬০ টাকা লোকসান হইল। প্রত্যেকটি ছাগলের ক্রয়মূল্য কত?

১০॥০, ২০॥০, ১৫৲, ১৭৲

৬। ১৬টা গরু যে সময়ে ৪/৮ সের ভুষি খাইতে পারে, সেই সময়ে ৪০টা গরু কত ভুষি খাইবে?

৭। একটি বাঁশের $\frac{১}{৫}$ অংশ জলে, $\frac{৩}{৭}$ অংশ কাদায় এবং অবশিষ্ট অংশ জলের উপরে আছে। বাঁশটি ৭০ হাত লম্বা হইলে, জলের উপর কত হাত আছে?

৮। (*a*) ১৭৫ টাকা মূল্যের একটি গাভী ক্রয় করিয়া শতকরা ১২ টাকা লাভে বিক্রয় করা হইল। উহাতে মোট কত লাভ হইল?

(*b*) জলপরিপূর্ণ একটি বাল্তির ওজন ৯ সের ১২ ছটাক; কিন্তু বাল্তি যখন অর্দ্ধ পর্য্যন্ত পূর্ণ থাকে, তখন উহার ওজন হয় মাত্র ৬ সের ৪ ছটাক। জলশূন্য বাল্তির ওজন কত?

## GROUP C—16 Marks

১। কোন্ ক্ষুদ্রতম সংখ্যার সহিত ১ যোগ করিলে উহা ৫, ৬, ৭, ৮, ৯ এবং ১১ দ্বারা বিভাজ্য হইবে?

২। এমন বৃহত্তম সংখ্যা বাহির কর যাহার দ্বারা ৩৭৮, ৪৬২ এবং ৬৯৩কে নিঃশেষে ভাগ করা যায়।

৩। দুইটি সংখ্যার গুণফল ১২৯৬০ এবং তাহাদের গ. সা. গু. ৩৬; ল. সা. গু. কত?

৪। $\frac{\cdot০৬+\cdot৫}{\cdot৯৫-\cdot\dot{৮}}+\frac{২\cdot৫\times\cdot\dot{৬}}{৯\times\cdot১\dot{৮}}-\frac{৬\cdot৮}{৩\cdot\dot{২}\times\cdot২}=$ কত?

৫। ·৮৭৫$\frac{২}{৩}$% কে শুদ্ধ দশমিক ভগ্নাংশে পরিবর্ত্তিত কর।

৬। এক ব্যক্তি ৪ টাকা মণ দরে ৫০০ মণ চিনি ক্রয় করিয়া ৭৫ মণ শতকরা ১০ টাকা ক্ষতি করিয়া বিক্রয় করিল। অবশিষ্ট চিনি কি দরে বিক্রয় করিলে, সমুদয়ে তাহার শতকরা ১০ টাকা লাভ হইবে?

৭। *A*, *B*, *C* একসঙ্গে কাজ করিয়া একটি কাজ ৩ দিনে শেষ করে। *A* একাকী ৫ দিনে এবং *B* একাকী ১২ দিনে কাজটি করিতে পারে। *C* একাকী কতদিনে ঐ কাজটি করিতে পারিবে?

## বীজগণিত : *Full Marks*—30

### Group A—9 Marks

১। $\dfrac{2x-3y}{3}+\dfrac{4x+5y}{2}+\dfrac{y-z}{4}=$ কত ?

২। $a(x-y)$ হইতে $6b(x+y)$ বিয়োগ কর।

৩। $\frac{2}{3}x^{\frac{1}{2}}yz \times -\frac{3}{8}x^2y^{-2}z^{-1}=$ কত ?

৪। $9x^{-3}y^{-2} \div 3x^2y^2=$ কত ?

৫। গুণফল নির্ণয় কর :—$(1-x)(1+x)(1+x^2)$

৬। $(a^4-6a-4)\div(a-z)=$ কত ?

৭। $c$ এর মান কত হইলে $x^3+5x^2+10x+c$, $x+3$ এর দ্বারা নিঃশেষে বিভাজ্য হইবে ?

৮। $25x^{-2}y^3+35x^{-\frac{3}{4}}y^{-7}$ কে $5x^3y^{-\frac{1}{2}}$ দ্বারা ভাগ কর।

৯। $x^2+13x+29$ কে $x+2$ দ্বারা ভাগ করিয়া সম্পূর্ণ ভাগফল লিখ।

### Group B—9 Marks

১। $2a+3b$ এর বর্গ$=$কত ?

২। $3x-5y$ এর বর্গ$=$কত ?

৩। $x+y=9$ এবং $xy=20$ হইলে, $x^2+y^2$ এর মান কত ?

৪। $x-\dfrac{1}{x}=3$ হইলে, $x^2+\dfrac{1}{x^2}$ এর মান নির্ণয় কর।

৫। $(x+2y)^3=$কত ?

৬। $(2a-3b)^3=$কত ?

৭। $x+\dfrac{1}{x}=p$ হইলে, $x^3+\dfrac{1}{x^3}=$কত ?

৮। $a-\dfrac{1}{a}=2$ হইলে, $a^3-\dfrac{1}{a^3}=$কত ?

৯। $3x(x+8)$ কে দুই বর্গের অন্তরফলরূপে প্রকাশ কর।

১০। তোমাদের ক্লাসে যত ছাত্র আছে তাহারা প্রত্যেকে তত পয়সা চাঁদা দেওয়ায় $4x^2-20xy+25y^2$ পয়সা চাঁদা উঠিল। তোমাদের ক্লাসের ছাত্র-সংখ্যা কত ?

## Group C—12 Marks

১। $a^2b+b^2a+cba$ এর উৎপাদক নির্ণয় কর।

২। $a(b+c)-c(b+c)$ এর উৎপাদক নির্ণয় কর।

৩। $x^2+3x+2$ এর উৎপাদক নির্ণয় কর।

৪। $x^2-13x+36$ এর উৎপাদক নির্ণয় কর।

৫। $(x+y)^2+5(x+y)+6$ এর উৎপাদক নির্ণয় কর।

৬। $9-4y^2$ এর উৎপাদক নির্ণয় কর।

৭। $28^2-22^2=$ কত ?

৮। $a^4+a^2b^2+b^4$ এর উৎপাদক নির্ণয় কর।

৯। $x^3-27$ এর উৎপাদক নির্ণয় কর।

১০। $a^3+64^3$ এর উৎপাদক নির্ণয় কর।

১১। $x^2y^2+1-x^2-y^2$ এর উৎপাদক নির্ণয় কর।

## জ্যামিতি : *Full Marks*—35

## Group A—3 Marks

নিম্নে কতকগুলি প্রশ্ন দেওয়া আছে। প্রত্যেক প্রশ্নের ডানদিকে কতকগুলি উত্তর দেওয়া আছে। যেটি নির্ভুল উত্তর তাহার নীচে একটি রেখা টানিয়া দাও।

১। দুইটি সরলরেখা পরস্পরকে ছেদ করিলে বিপ্রতীপ কোণগুলি—সমান হইবে—অসমান হইবে।

২। একটি সরলরেখা অন্য একটি সরলরেখার উপর দণ্ডায়মান হইয়া যে দুইটি কোণ উৎপন্ন করে, তাহারা একত্রযোগে— দুই সমকোণের সমান—চারি সমকোণের সমান—তিন সমকোণের সমান।

৩। ৫০° একটি কোণ ৪০° একটি কোণের— পরিপূরক—সম্পূরক।

৪। একটি জ্যা একটি বৃত্তকে দুই বৃত্তাংশে বিভক্ত করিল। এক বৃত্তাংশস্থ কোণ ৯৫° হইলে, অপর বৃত্তাংশস্থ কোণের পরিমাণ— ৮৫°—১০৫°।

৫। অর্দ্ধ-বৃত্তস্থ একটি কোণের পরিমাণ— ৬০°—৯০°—১২০°।

৬। কোন বৃত্তের একটি চাপ পরিধির দুই-তৃতীয়াংশের সমান। চাপটির উপরিস্থিত পরিধিস্থ কোণের পরিমাণ— ৬০°—১২০°—৯০°।

৭। দুইটি ত্রিভুজের সর্ব্বসমতা সম্বন্ধে কয়েকটি শর্ত নিম্নে দেওয়া হইল। তাহাদের মধ্যে যেটি সমীচীন নয় তাহার নীচে দাগ দাও। মাত্র একটির নীচে দাগ দিতে হইবে। দুই বাহু এবং অন্তর্ভুক্ত কোণ—তিন বাহু—তিন কোণ—দুইটি কোণ এবং একটি বাহু।

## Group B—7 Marks

১। দুইটি পরিপূরক কোণের একটি অপরটির দ্বিগুণ হইলে, প্রত্যেকটির পরিমাণ কত?

২। দুইটি সম্পূরক কোণের একটি অপরটির তিনগুণ হইলে, প্রত্যেকটির পরিমাণ কত?

৩। একটি সরলরেখার উপর আর একটি সরলরেখা দণ্ডায়মান হইলে যে দুইটি সন্নিহিত কোণ উৎপন্ন হয়, তাহাদের সমদ্বিখণ্ডক রেখাদ্বয়ের অন্তর্গত কোণের পরিমাণ কত?

৪। কোন ত্রিভুজের কোণ তিনটির প্রথমটি দ্বিতীয়ের দ্বিগুণ এবং দ্বিতীয়টি তৃতীয়ের তিনগুণ। কোণ তিনটির পরিমাণ নির্ণয় কর।

৫। একটি চতুর্ভুজের বাহুসংখ্যা ৫; ইহার অন্তঃকোণগুলির সমষ্টি কত?

৬। একটি বহুভুজের অন্তঃকোণগুলির সমষ্টি ৯০০°; ইহার বাহুসংখ্যা কত?

৭। কোন্ সুষম বহুভুজের অন্তঃকোণগুলি বহিঃকোণগুলির দ্বিগুণ?

## Group C—25 Marks

১। প্রমাণ কর যে, ত্রিভুজের তিন কোণের সমষ্টি দুই সমকোণ।

২। প্রমাণ কর যে, যে দুই সরলরেখা একই সরলরেখার উপর লম্ব, তাহারা পরস্পর সমান্তরাল।

৩। প্রমাণ কর যে, যে-কোন ত্রিভুজের মধ্যমাত্রয়ের সমষ্টি উহার পরিসীমা অপেক্ষা ক্ষুদ্রতর।

৪। একটি নির্দ্দিষ্ট সরলরেখার বহিঃস্থ কোন নির্দ্দিষ্ট বিন্দু হইতে ঐ সরলরেখার উপর একটি লম্ব অঙ্কিত করিতে হইবে।

৫। একটি ত্রিভুজের দুই কোণ এবং পরিসীমা দেওয়া আছে। ত্রিভুজটি অঙ্কিত কর।

*N. B. Necessary space for calculation will be given.*

## সপ্তম শ্রেণী

## পাটিগণিত ও বীজগণিত

### সাধারণ নির্দ্দেশ ঃ

এখানে কতকগুলি অঙ্কের প্রশ্ন দেওয়া আছে। প্রশ্নগুলি ভাল করিয়া পড়িয়া লইয়া পর পর উত্তর দিয়া যাও। কোন প্রশ্ন কঠিন মনে হইলে সেটি বাদ দিয়া পরের প্রশ্নগুলির উত্তর দিবার চেষ্টা কর। নির্দ্দেশ না পাওয়া পর্য্যন্ত পাতা উল্টাইবে না।

### পাটীগণিত

১। ৩০০ গজ লম্বা ও ২০০ গজ চওড়া একটি ধানের ক্ষেতের বাহিরে ২০ ফুট চওড়া একটি রাস্তা আছে। ঐ রাস্তাটির ক্ষেত্রফল কত?

২। তোমাদের খেলার মাঠের অর্দ্ধেক অংশ বেড়া দিতে ৮ জন লোকের ৭ দিন লাগিল। ঐ মাঠে সম্পূর্ণ বেড়া দিতে ১৬ জন লোকের কত দিন লাগিবে?

৩। ২০ টাকা ৮ আনায় এক মণ চাউল পাওয়া গেলে, ৬ মণ ১৫ সের চাউলের দাম কত? (চলিত নিয়মে কষ।)

৪। তোমার পিতার ৩০ বৎসর বয়সে তোমার দাদার জন্ম হয়। তোমার দাদা তোমার চেয়ে ২ বৎসরের বড়। তোমার বয়স যখন ১০ বৎসর হইবে, তখন তোমার পিতার বয়স কত হইবে?

৫। তোমাদের গোয়ালা ৷৵০ (বার) আনা সের দরে ২০ সের দুধ আনিয়াছিল। পথে ২ সের দুধ পড়িয়া গেল। অবশিষ্ট দুধ কি দরে বিক্রয় হইলে, তাহার মোট ৩ টাকা লাভ হইবে?

৬। ফুটবল খেলা দেখিবার জন্য চাঁদা তোলা হইল। ক্লাসে যত ছাত্র প্রত্যেকে তত সিকি দিল। মোট ১২১ টাকা উঠিল। ক্লাসে ছাত্রসংখ্যা কত?

৭। জুন মাসের ২০শে তারিখে স্কুলের ঘড়িতে ১২টার সময় ঠিক ১২টা বাজিল। ২৬শে তারিখে ১২টার সময় ১১টা ৪৮ মিনিট বাজিল। কোন্ তারিখে কয়টার সময় ঘড়ি ঠিক ১ ঘণ্টা শ্লো হইবে?

## বীজগণিত

১। $P$-সংখ্যক লোকের $y$-সংখ্যক টাকা আছে। $E$-সংখ্যক লোকের কত টাকা আছে?

২। তুমি তোমার পিতার নিকট $x$ টাকা পাইলে, কিন্তু দৌড়াইতে গিয়া $y$ টাকা পড়িয়া গেল। তোমার মাতা তোমাকে আবার $z$ টাকা দিলেন। তোমার এখন কত টাকা হইল?

৩। তোমাদের ধানের ক্ষেতের ক্ষেত্রফল $a^2 - b^2$ বর্গগজ। ঐ ক্ষেতের দৈর্ঘ্য $a+b$ গজ; প্রস্থ কত?

৪। তোমাদের ক্লাসে যত মেয়ে আছে প্রত্যেকে তত টাকা করিয়া চাঁদা দেওয়ায় $a^2+2ab+b^2$ টাকা চাঁদা উঠিল। ক্লাসের ছাত্রীসংখ্যা কত?

৫। $2(y+5)-12=15-3(y-2)+2$ হইলে, $y=$ কত?

৬। প্রত্যেক থলিতে $2x+3y$ সংখ্যক টাকা আছে। যদি থলির সংখ্যা $3y+2x$ হয়, তবে মোট কত টাকা আছে?

৭। কোন্ সংখ্যা $x+15$ হইতে যত কম $x-13$ হইতে তত বেশী?

# সাধারণ নির্দ্দেশ

এই অভীক্ষা পত্রিকার মধ্যে অনেকগুলি বিভাগ আছে। প্রত্যেকটি বিভাগের আগে নির্দ্দেশ দেওয়া আছে। এক-একটি বিভাগে এক এক রকমের কাজ দেওয়া আছে, সেগুলির সরলভাবে উত্তর দেবার চেষ্টা কর। মনে রেখো যে এগুলি তোমাদের পরীক্ষার প্রশ্ন নয়, কেবল তোমাদের মনের খবর জানবার জন্য এগুলি তৈরি করা হ'য়েছে। তাই নির্দ্দিষ্ট সময়ের মধ্যে প্রশ্নগুলির উত্তর ক'রতে চেষ্টা ক'রবে।

এবার পরিষ্কার ক'রে লিখে দাও—

নাম— বয়স—

পিতা/অভিভাবকের নাম—

পিতা/অভিভাবকের বৃত্তি ( অর্থাৎ তিনি কি কাজ করেন )—

কোন্ অঞ্চলে বাস কর ( যেমন গ্রামাঞ্চল, শিল্পাঞ্চল, ব্যবসায়ীদের অঞ্চল, সংস্কৃতিপ্রধান জায়গা ইত্যাদি )—

বিদ্যালয়ের নাম ও ঠিকানা—

শ্রেণী— শাখা—

| | A | T | C | A | Ac | S |
|---|---|---|---|---|---|---|
| বি. প. ১ | | | | | | |
| বি. প. ২ | | | | | | |
| বি. প. ৩ | | | | | | |
| বি. প. ৪ | | | | | | |
| T | | | | | | |
| অ. প. | | | | | | |

## প্রথম বিভাগ

**নির্দেশ :** নীচে ২০টি প্রশ্নগুচ্ছ আছে। প্রত্যেক গুচ্ছে তিনটি ক'রে প্রশ্ন দেওয়া হ'য়েছে। তার মধ্যে যে কাজটি তোমার সবচেয়ে বেশী পছন্দ বা বেশী করার সম্ভাবনা সে প্রশ্নের উল্টো দিকে বন্ধনীর মধ্যে (৩), যেখানে সবচেয়ে কম সেখানে (১), আর যেখানে কাজটিকে খুব পছন্দ বা অপছন্দ কিছুই কর না সেখানে (২) দেবে। এমনি ক'রে প্রত্যেক প্রশ্নগুচ্ছেরই উত্তর দিয়ে যাবে। প্রশ্নগুলি উত্তর করার সময় যতদূর সম্ভব খোলাখুলিভাবে নিজের অভিজ্ঞতা যাচাই ক'রে উত্তর দিতে হবে।

ধর, প্রত্যেক পরিস্থিতিতে তোমার নীচের তিনটি কাজ থেকে একে একে বেছে নিতে হবে। এখন তুমি কি ক'রবে ?

(ক)

(i) বিদ্যালয়ের ছুটির পর তুমি কি ছবি আঁকতে ব'সবে ? ( )

(ii) বিদ্যালয়ের ছুটির পর তুমি কি কোন ভাঙা ঘড়ি নিয়ে সারতে ব'সবে ? ( )

(iii) বিদ্যালয়ের ছুটির পর তুমি কি বাড়ীর আয়-ব্যয়ের হিসাব নিকাশ ক'রবে ? ( )

(খ)

(i) কোন ছুটির দিনে তুমি কি টুকিটাকি যন্ত্রপাতি নিয়ে সময় কাটাবে ? ( )

(ii) কোন ছুটির দিনে বসে তুমি কি শেয়ার বাজারের দরদাম লক্ষ্য ক'রবে ? ( )

(iii) কোন ছুটির দিনে তুমি কি কোন ক্ষেত-খামার দেখতে গিয়ে গাছপালা সম্বন্ধে জেনে নেবে ? ( )

(গ)

(i) বিদ্যালয়ের হঠাৎ কোন দিন ছুটি হ'য়ে গেলে কাছাকাছি কোন ব্যাঙ্ক বা দোকানে গিয়ে হিসাব-নিকাশ লক্ষ্য ক'রবে ? ( )

(ii) বিদ্যালয়ের হঠাৎ কোন দিন ছুটি হ'য়ে গেলে বাড়ীর বাগানের কাজ ক'রবে ? ( )

(iii) বিদ্যালয়ের হঠাৎ কোন দিন ছুটি হ'য়ে গেলে বসে বসে কোন প্রবন্ধ লিখবে ? ( )

(ঘ)

(i) কোন বর্ষার দিনে তুমি তোমার সংগৃহীত নানারকমের বীজ বেছে ফেলবার চেষ্টা ক'রবে ? ( )

(ii) কোন বর্ষার দিনে তুমি কি কোন তথ্যপূর্ণ প্রবন্ধ প'ড়ে সময় কাটাবে ? ( )

(iii) কোন বর্ষার দিনে তুমি কি কোন বৈজ্ঞানিকের জীবনী মন দিয়ে প'ড়বে ? ( )

(ঙ)

(i) বিদ্যালয় থেকে একটু আগে ছুটি পেলে তুমি কি তোমার করা অঙ্কগুলিকে নিয়ে চর্চা ক'রবে ? ( )

(ii) বিদ্যালয় থেকে একটু আগে ছুটি পেলে তুমি কি ল্যাবোরেটারিতে গিয়ে বিজ্ঞানের সরঞ্জাম বা এ্যাসিড নাড়ানাড়ি ক'রবে ? ( )

(iii) বিদ্যালয় থেকে একটু আগে ছুটি হ'য়ে গেলে তুমি কি কোন নির্জ্জন জায়গায় গিয়ে ছবি আঁকবার চেষ্টা ক'রবে ? ( )

(চ)

(i) কোন বড় ষ্টেশনে গিয়ে গাড়ী আসতে দেরী দেখলে কাছাকাছি কোন বুক ষ্টলে গিয়ে কোন বিজ্ঞান-বিষয়ক পত্রিকা দেখতে থাকবে ? ( )

(ii) কোন বড় ষ্টেশনে গিয়ে গাড়ী আসতে দেরী দেখলে কোথাও বসে কোন কিছু আঁকতে থাকবে ? ( )

(iii) কোন বড় ষ্টেশনে গিয়ে গাড়ী আসতে দেরী দেখলে প্ল্যাটফর্মের ভিতর দিয়ে ইঞ্জিনের খুঁটিনাটি লক্ষ্য ক'রবে ? ( )

(ছ

(i) বেশ-কিছু অবসর পেলে তুমি কি সেই সময় ব্যাকরণের প্রশ্ন নিয়ে মাথা ঘামাবে ? ( )

(ii) বেশ-কিছু অবসর পেলে তুমি কি সেই সময় কোন উদ্ভিদের কথা প'ড়বে ? ( )

(iii) বেশ-কিছু অবসর পেলে তুমি কি তোমার হাতখরচ লিখে ফেলার চেষ্টা ক'রবে ? ( )

(জ)

(i) যদি কোন দিন ছুটি পাও তবে তুমি কি সেদিন কোন কল-কারখানা বা যন্ত্রপাতি দেখতে যাবে ? ( )

(ii) যদি কোন দিন ছুটি পাও তবে কি তুমি সেদিন কোন ছোটখাট অভিনয় ক'রবার জন্য প্রস্তুত হবে ? ( )

(iii) যদি কোন দিন ছুটি পাও তবে কি তুমি সেদিন কোন প'ড়ে-থাকা জমিকে ঘিরে চাষবাস ক'রবে ? ( )

(ঝ) (i) কোথাও বেড়াতে গেলে তুমি কি স্থানীয় ব্যবসা-বাণিজ্য সম্পর্কে জেনে নেবে ? ( )

(ii) কোথাও বেড়াতে গেলে তুমি কি সেখানকার কোন ঐতিহাসিক ও সামাজিক তথ্য সংগ্রহ ক'রবার চেষ্টা ক'রবে ? ( )

(iii) কোথাও বেড়াতে গেলে তুমি কি কোন নূতন কিছু দেখলে তার বৈজ্ঞানিক ব্যাখ্যা খুঁজতে থাকবে ? ( )

(ঞ) (i) তোমার অবসর সময়ে তুমি কি বাড়ীতে নিয়মিত বাগানের কাজ ক'রবে ? ( )

(ii) তোমার অবসর সময়ে তুমি কি যন্ত্রপাতি নিয়ে কোন কাজ ক'রবে ? ( )

(iii) তোমার অবসর সময়ে তুমি কি বিদ্যালয়-পত্রিকায় দেবার জন্য কোন কিছু প্রবন্ধ লিখবে ? ( )

(ট) (i) কিছু সময় হাতে থাকলে তুমি কি সেই সময় বিশ্ব-সাহিত্যের বই প'ড়বে ? ( )

(ii) কিছু সময় হাতে থাকলে তুমি কি সেই সময় চরকায় সুতো কেটে একটু সাশ্রয় করার চেষ্টা ক'রবে ? ( )

(iii) কিছু সময় হাতে থাকলে তুমি কি সেই সময় ছবি দিয়ে ঘর সাজাবে ? ( )

(ঠ) (i) তোমার হাতে কিছু টাকা পেলে তুমি কি তা দিয়ে বৈজ্ঞানিক আবিষ্কারের বই কিনবে ? ( )

(ii) তোমার হাতে কিছু টাকা পেলে তুমি কি তা দিয়ে ফুল-ফলের বীজ কিনবে ? ( )

(iii) তোমার হাতে কিছু টাকা থাকলে তুমি কি তা দিয়ে কিছু টুকিটাকি যন্ত্রপাতি কিনবে ? ( )

(ঙ) (i) তোমার বেশীর ভাগ সময় কি তুমি ছবি এঁকে বা ছবি তুলে কাটাবে ? ( )

(ii) তোমার বেশীর ভাগ সময় কি তুমি বিজ্ঞানের বই প'ড়ে কাটাবে ? ( )

(iii) তোমার বেশীর ভাগ সময় কি তুমি ফুল-ফলের চাষ ক'রে কাটাবে ? ( )

(চ) (i) পড়ার সময় ছাড়া অন্য সময় তুমি কি কোন কলকব্জা নিয়ে বিশ্লেষণ ক'রবে ? ( )

(ii) পড়ার সময় ছাড়া অন্য সময় তুমি কি কোন সভ্যতার ইতিহাসের বই প'ড়বে ? ( )

(iii) পড়ার সময় ছাড়া অন্য সময় তুমি কি বাড়ীতে বসে কোন কাদামাটি দিয়ে কিছু গ'ড়তে বা মডেল তৈরি ক'রতে চেষ্টা ক'রবে ? ( )

(ণ) (i) বেশীর ভাগ সময় কি তোমার সমালোচনা সাহিত্যের বই প'ড়ে কাটে ? ( )

(ii) বেশীর ভাগ সময় কি তোমার উদ্ভিদ্-বিজ্ঞানের বই প'ড়ে কাটাও ? ( )

(iii) তোমার বেশীর ভাগ সময় কি বৈজ্ঞানিক প্রসঙ্গ প'ড়ে কাটাতে চাও ? ( )

(ত) (i) তুমি কি মালীদের কাজ বা কৃষিকার্য্য পছন্দ কর ? ( )

(ii) তুমি কি কোন কলা-প্রদর্শনী হ'লে প্রায় সেখানে যাও ? ( )

(iii) স্কুলের অন্য ক্লাসের তুলনায় বাণিজ্যিক ভূগোলের ক্লাস কি তোমার ভালো লাগে ? ( )

